শিলাদৌ নামরূপে দ্বে ত্যক্ত্বা সন্মাত্রচিন্তনম্।
ত্যক্ত্বা দুঃখং ঘোরমূঢ়ধিয়োঃ সচ্চিদ্ বিবেচনম্॥ ২৬॥
শান্তাসু সচ্চিদানন্দাংস্ত্রীনপ্যেবং বিচিন্তয়েৎ।
কনিষ্ঠমধ্যমোৎকৃষ্টাস্তিস্রশ্চিন্তাঃ ক্রমাদিমাঃ॥ ২৭॥
মন্দস্য ব্যবহারেঽপি মিশ্রব্রহ্মণি চিন্তনম্।
উৎকৃষ্টং বক্তুমেবাত্র বিষয়ানন্দ ঈরিতঃ॥ ২৮॥

---

অন্যত্রেত্যুক্তং কুত্র কথং ধ্যেয়মিত্যত আহ শিলাদাবিতি। ঘোরমূঢ়বৃত্তিষু দুঃখং পরিত্যজ্য সচ্চিদ্রূপয়োশ্চিন্তনং কর্তব্যমিত্যাহ ত্যক্ত্বেতি॥ ২৬॥

সাত্ত্বিকবৃত্তিষু সচ্চিদানন্দাস্ত্রয়োঽপি ধ্যেয়া ইত্যাহ শান্তেতি। এষাং ধ্যানানাং কিং সাম্যং নেত্যাহ কনিষ্ঠেতি॥ ২৭॥

ইদানীং নির্গুণধ্যানেঽনধিকারিণোঽনুগ্রহায় মিশ্রব্রহ্মধ্যানেঽধিকার উক্ত ইত্যভিপ্রায়েণাহ মন্দস্যেতি॥ ২৮॥

---

এইক্ষণ কিরূপে ব্রহ্মধ্যান করিবে, তাহাই কথিত হইতেছে।—কাষ্ঠ-শিলাদিতে নাম রূপ পরিত্যাগ করিয়া কেবল ব্রহ্মের সত্তামাত্র চিন্তা করিবে। ঘোর ও মূঢ়বৃত্তিতে দুঃখ পরিত্যাগ করিয়া পরব্রহ্মের চৈতন্যমাত্রের ভাবনা করিতে হইবে এবং শান্তবৃত্তিতে ব্রহ্মের সত্তা, চৈতন্য ও সুখ এই তিনপ্রকার ধ্যান করিবে। মন্দ, মধ্য ও উত্তমাধিকারীরা ক্রমতঃ উক্ত তিনপ্রকার ধ্যান করিবে, অর্থাৎ মন্দাধিকারীরা কেবল ব্রহ্মের সত্তা ধ্যান করিবে, মধ্যমাধিকারীরা ব্রহ্মের সত্তা ও চৈতন্য ধ্যান করিবে এবং উত্তমাধিকারীরা ব্রহ্মের সত্তা, চৈতন্য ও সুখ, এই ত্রিবিধস্বরূপ ধ্যান করিবে॥ ২৬-২৭॥

যে সকল মন্দবুদ্ধি ব্যক্তিরা নির্গুণ ব্রহ্মধ্যানের অনধিকারী, তাহাদিগের মিশ্রব্রহ্মের ধ্যান করা উৎকৃষ্ট কল্প। এইনিমিত্তই এই বিষয়ানন্দপ্রকরণে মিশ্রব্রহ্মের স্বরূপ নির্ণীত হইয়াছে। (মন্দবুদ্ধি ব্যক্তিরা অনায়াসে এই মিশ্র ব্রহ্ম চিন্তা করিতে পারিবে, ইহাই মিশ্র ব্রহ্মস্বরূপ নিরূপণের উদ্দেশ্য)॥২৮॥

औदासीन्ये तु धीवृत्तेः शैथिल्यादुत्तमोत्तमम्।
चिन्तनं वासनानन्दो ध्यानमुक्तं चतुर्विधम् ॥ २९ ॥
न ध्यानं ज्ञानयोगाभ्यां ब्रह्मविद्यैव सा खलु।
ध्यानेनैकाग्र्यमापन्ने चित्ते विद्या स्थिरीभवेत् ॥ ३० ॥
विद्यायां सच्चिदानन्दा अखण्डैकरसात्मताम्।
प्राप्य भान्ति न भेदेन भेदकोपाधिवर्जनात् ॥ ३१ ॥

---

एवं सवासनिकं ध्यानत्रयमुक्त्वा अन्तिमं ध्यानमाह औदासीन्य इति। उत्तमोत्तममिति एभ्यो ध्यानेभ्योऽधिकमित्यर्थः। उक्तं निगमयति ध्यानमुक्तमिति ॥ २९ ॥

अयं ध्यानावान्तरभेदः किं नेत्याह न ध्यानमिति। तर्हि किमेतदित्याशङ्क्याह ब्रह्म-विद्येति। इयं ब्रह्मविद्या कथमुत्पद्यत इत्याशङ्क्याह ध्यानेनेति ॥ ३० ॥

अस्या विद्यायाः फलमाह विद्यायामिति ॥ ३१ ॥

---

পূর্ব্বোক্তপ্রকারে মিশ্রব্রহ্মের চিন্তা করিতে করিতে ক্রমশঃ বিষয়েতে ঔদাসীন্য উপস্থিত হয়। বিষয়ে ঔদাসীন্য হইলেই বুদ্ধিবৃত্তি শিথিলভাব প্রাপ্ত হয়, তাহা হইলেই ক্রমশঃ বাসনানন্দরূপ উত্তম উত্তম চিন্তাতে অধিকার জন্মে, এইনিমিত্ত চারিপ্রকার ব্রহ্মধ্যান উক্ত হইয়াছে। এই চারিপ্রকার ব্রহ্মধ্যানের যথাযোগ্য অধিকারীর ব্রহ্মচিন্তা হইতে পারে ॥ ২৯ ॥

পূর্ব্বোক্ত জ্ঞান ও ধ্যান এই উভয় ধ্যান নহে, ইহাদিগকে ব্রহ্মবিদ্যা বলা যায়। ধ্যানদ্বারা চিত্তের একাগ্রতা সাধিত হইলে, ব্রহ্মবিদ্যা স্থিরীকৃত হয়। যাবৎ ব্রহ্মবিদ্যার স্থৈর্য্য না হয়, তাবৎ নিরন্তর ব্রহ্মধ্যানদ্বারা চিত্তের একাগ্রতা সাধনে যত্ন করিবে ॥ ৩০ ॥

যখন ব্রহ্মবিদ্যার আবির্ভাব হয়, তখন সত্তা চৈতন্য ও আনন্দ এই সমুদায়ই অখণ্ডত্ব প্রাপ্ত হইয়া প্রকাশ পাইতে থাকে, অর্থাৎ সর্ব্বত্রই ব্রহ্মের সত্তা দেখা যায়। সেই ব্রহ্মচৈতন্যই সর্ব্বত্র পরিব্যাপ্ত বলিয়া জানা যায় এবং অন্তঃকরণে সর্ব্বদা ব্রহ্মানন্দ অনুভূত হয়। কদাচ ব্রহ্মের সত্তা, চৈতন্য ও আনন্দের কিঞ্চিন্মাত্র অন্যথা হয় না এবং সর্ব্বপ্রকার ভেদজ্ঞানের কারণীভূত

शान्ता घोराः शिलाद्याश्च भेदकोपाधयो मताः ।
योगाद् विवेकतश्चैषामुपाधीनामपाकृतिः ॥ ३२ ॥
निरुपाधि ब्रह्मतत्त्वे भासमाने स्वयंप्रभे ।
अद्वैते त्रिपुटी नास्ति भूमानन्दोऽयमुच्यते ॥ ३३ ॥
ब्रह्मानन्दाभिधे ग्रन्थे पञ्चमाध्याय ईरितः ।
विषयानन्द एतेन द्वारेणान्तः प्रविश्यताम् ॥ ३४ ॥

---

भेदकोपाधिवर्ज्जनादित्युक्तं तानेव भेदकोपाधीनाह शान्ता घोरा इति। एतेषां परिहारः कोनोपायेन इत्याशङ्क्याह योगाद् विवेक इति ॥ ३२ ॥

फलितमाह निरुपाधीति। त्रिपुटीभानाभावात् भूमानन्दोऽयमुच्यते इत्यर्थः ॥ ३३ ॥

ग्रन्थमुपसंहरति ब्रह्मानन्देति ॥ ३४ ॥

---

উপাধির অভাব হইয়া ভেদজ্ঞান তিরোহিত হইয়া যায়। সুতরাং সর্ব্বত্র সমদর্শনপ্রযুক্ত ভেদজ্ঞান থাকে না ॥ ৩১ ॥

পূর্ব্বশ্লোকে উক্ত হইয়াছে যে, ভেদজ্ঞানের কারণীভূত উপাধির অভাব-প্রযুক্ত ভেদজ্ঞান নিবৃত্ত হয়, এইক্ষণ সেই উপাধি নিরূপণ করিতেছেন।— শান্তবৃত্তি, ঘোরবৃত্তি এবং শিলাদি বাহ্যবিষয় ইহারাই ভেদজ্ঞানের কারণী-ভূত উপাধি। যোগ ও বিবেকদ্বারা সেই সকল উপাধির বিনাশ হয়। (যখন যোগসাধনদ্বারা বিবেক উপস্থিত হয়, তখন ঘটপটাদি উপাধিজ্ঞানের অভাব হইয়া সর্ব্বব্রহ্মময় বলিয়া বোধ হইতে থাকে) ॥ ৩২ ॥

উপাধি বিনষ্ট হইয়া যখন স্বপ্রকাশমান নিরুপাধি অদ্বৈত পরব্রহ্মের স্বরূপ পরিজ্ঞান হয়, তখন ত্রিপুটীভাব, অর্থাৎ জ্ঞাতা, জ্ঞেয় ও জ্ঞান ইহা-দিগের পার্থক্যজ্ঞান থাকে না। (আমি জ্ঞাতা, এই বস্তু আমার জ্ঞেয়, ইহাই জ্ঞান ইত্যাদিরূপে ভেদজ্ঞান অন্তর্হিত হইয়া কেবল একমাত্র ব্রহ্মই প্রকাশ পাইয়া থাকেন) ইহাকেই ভূমানন্দ বলা যায় ॥ ৩৩ ॥

পূর্ব্বোক্তপ্রকারে ব্রহ্মানন্দাখ্যগ্রন্থের পঞ্চমাধ্যায়ে বিষয়ানন্দ উক্ত হইল। এই বিষয়ানন্দ ব্রহ্মানন্দের দ্বারস্বরূপ। অতএব এই বিষয়ানন্দরূপ দ্বার দিয়া সেই ব্রহ্মমন্দিরে প্রবেশ করিতে হইবে ॥ ৩৪ ॥

प्रीयाद्धरिहरोऽनेन ब्रह्मानन्देन सर्व्वदा।
पायाच्च प्राणिनः सर्व्वान् स्वाश्रितान् शुद्धमानसान् ॥ ३५ ॥

इति ब्रह्मानन्दे विषयानन्दः समाप्तः ॥

इति श्रीभारतीतीर्थविद्यारण्यमुनीश्वरविरचित पञ्चदश
प्रकरणात्मकपञ्चदशीग्रन्थः समाप्तः ॥

---

निर्व्विघ्नग्रन्थसमाप्तिद्योतनार्थं देवतानामोच्चारणपूर्ब्बकं शिष्याशीर्व्वादमाचष्टे प्रीयादिति ॥ ३५ ॥

इति ब्रह्मानन्दे विषयानन्दव्याख्या समाप्ता ॥

इति श्रीपरमहंसपरिव्राजकाचार्य्य श्रीभारतीतीर्थविद्यारण्यमुनि
वर्य्यकिङ्करेण श्रीरामकृष्णविदुषा विरचिता पञ्च-
दशप्रकरणात्मकपञ्चदश्याख्यग्रन्थस्य
टीका समाप्ता ॥

---

নির্ব্বিঘ্নে গ্রন্থসমাপ্তি হইল, এইনিমিত্ত দেবতার নামোচ্চারণপূর্ব্বক শিষ্যাদিগকে আশীর্ব্বাদ করিতেছেন।—এই ব্রহ্মানন্দদ্বারা হরিহর প্রসন্ন হউন এবং হরিহরাত্মক ব্রহ্ম, আত্মতত্ত্বপরায়ণ শুদ্ধচিত্ত ও আশ্রিত প্রাণিদিগকে রক্ষা করুন। ৩৫।

ইতি ব্রহ্মানন্দে বিষয়ানন্দ সমাপ্ত।

পঞ্চদশী সম্পূর্ণ ॥

। ওঁ তৎসৎ।